উল্টোপাল্টা অনেক প্রশ্ন ভিড় ক'রে আসে। দাহ্য পদার্থে কি কেবলই জ্বলা, না জ্বালাও আছে? কামনার উৎস কোথায়, দেহে, না মনে? ভুল কি কেবল এই দেহই করে? মানুষের ভুলের মাশুল তবে কেন একা এই দেহ-ই হাত পেতে নিতে বাধ্য থাকবে?

মুখ্যকাহিনীর মাঝখানে অনেক উপকাহিনী, শাখাকাহিনীর শেকড় গজিয়েছে। অনেক উপচর-সহচর মানুষ, অনেক উপচার-সমাচার ছড়িয়ে আছে। শ্রীরামপুর মিশন প্রেসের অনেক খুঁটিনাটি থেকে শুরু ক'রে, জনশিক্ষার বিবিধ আয়োজন, শহর কলকাতা গ'ড়ে ওঠার বিচিত্র ইতিহাস, দেশীবিদেশী জনসমাজের কৃষ্টিকালচার, বনেদীবেনিয়ান, বাই-বাতিক, বুলবুলির লড়াই, কালীঘাটের পটপটুয়া, নবজাগৃতি-নতুনধর্মমত, নীলকুঠির নানা তথ্য, উৎসব-ঘরোয়ানা, সব মিলিয়ে একটি যুগের যেন বহুমুখী এক চিত্র তৈরি হয়েছে। সেই চিত্রে আসন্নকালীন মনীষী মহাপুরুষদের বাল্যমূর্তিগুলি পর্যন্ত সযত্নে ধরা রয়েছে। যেমন বিদ্যাসাগর, ডিরোজিও, থ্যাকারে প্রভৃতি।

এক সহজ নিরীক্ষণে, অত্যন্ত প্রত্যক্ষভঙ্গিতে লেখক ইতিহাসের নিকটদূর জীবন্ত ক'রে তুলতে চেষ্টা করেছেন। উপন্যাসের সমস্ত পর্যবেক্ষণের অন্তরালে তাঁর কবিমানস সজাগ। কবিয়ালদের জীবনচিত্রগুলি জীবন্ত চিত্র হয়েছে। গানগুলির মধ্যে লিপিকুশলতার পরিচয় বিদ্যমান। সব মিলিয়ে নাট্যরস ঘনীভূত হয়েছে। উপন্যাসের অধ্যায়চিত্রগুলি হারিয়ে যাওয়া বাংলাদেশের স্মৃতির রেখা। চিত্রশিল্পীর পাশাপাশি কথাশিল্পীর চলচ্চিত্রাবলী আবার আমরা স্মরণ করছি।

**আনন্দ বাগচী**

**এই বিশ্বের কথা সাহিত্য**—অজিত গুপ্ত। কথাকলি। কলিকাতা-১২। মূল্য ১৪·০০

আলোচ্য বইয়ের ভূমিকায় ডক্টর নীহাররঞ্জন রায় বলেছেন, 'পাশ্চাত্ত্য কথাসাহিত্যের প্রতি এই অনুরাগ লক্ষ্য করেই বোধহয় শ্রীযুক্ত অসিত গুপ্ত এই গ্রন্থখানি রচনা করেছেন এবং......স্বল্প পরিসরে তিনি ইংরেজী আমেরিকান ফরাসী ও রুশ কথাসাহিত্যের বিবরণ এই গ্রন্থে পরিবেশন করেছেন, প্রায় কালানুক্রম অনুসরণ করে।'...গ্রন্থকার নিজে লিখছেন, 'এই রচনাকর্মটি পণ্ডিত ও বিদগ্ধজনদের জন্য নয়, সাধারণ ছাত্রছাত্রী এবং উৎসাহী অথচ অনুসন্ধিৎসু পাঠকদের জন্য, যাঁদের এই বিশ্বের কথাসাহিত্যের বিস্তীর্ণ পরিসর সম্পর্কে আগ্রহ আছে, জিজ্ঞাসা আছে, কিন্তু একটি সহানুভূতিসম্পন্ন পথ প্রদর্শকের অভাবে যাঁরা উপন্যাস গল্পের স্ফীত আয়তন সম্পর্কে ভীত হন, অসহায় বোধ করেন।'

গ্রন্থ সমালোচনার শুরুতেই এই উদ্ধৃতির কারণ হল যে এই ধরনের সমালোচনা-মূলক গ্রন্থরচনার উদ্দেশ্য না জানলে, গ্রন্থের প্রতি অবিচারের যথেষ্ট আশঙ্কা থাকে। জগতের যাবতীয় দেশের সাহিত্যের ধর্ম, মর্ম ও মূল, বিচ্ছিন্ন ও এককভাবে জানানো এ বইয়ের উদ্দেশ্য নয়। তাই বলে সাহিত্যের এই সত্তা সম্পর্কে লেখক মোটেই উদাসীন নন, কারণ অনুবন্ধে তিনি লিখছেন, 'যে-ভাবনা ভাষায় অনূদিত হয়ে বাক্য হয়েছে, তার পেছনে আছে অনুভব। আর এই অনুভবই সাহিত্যের প্রধান কথা।' দুঃখের বিষয় ক্ষেত্রের সীমিত পরিসরের জন্য এই 'প্রধান কথা'টি সম্বন্ধে অনেকখানি বাদ পড়ে গেছে। আসলে

এই গ্রন্থের বিষয়বস্তু সাহিত্য নয়, ভিন্ন ভিন্ন দেশের উপন্যাস ও গল্পলেখক এবং তাঁদের লেখা শ্রেষ্ঠ উপন্যাস ও গল্পগুলি। তাও কম কথা নয়।

গ্রন্থকার প্রকাশ্যভাবে বলেছেন যে যাঁদের নিয়ে এই বইয়ে আলোচনা হয়েছে ('স্বল্পখ্যাত ফরাসী কথাশিল্পী'), তাঁদের অনেকের রচনাকর্মের সঙ্গেই তাঁর প্রত্যক্ষ পরিচয় নেই। সুখের বিষয় সাহিত্যিকদের নিজেদের দেশের সমালোচকরা তাঁদের বিষয়ে বিস্তারিত-ভাবে আলোচনা করে থাকেন, এবং সেসব সমালোচনার অন্যান্য ভাষায়, বিশেষভাবে ইংরেজিতে অনুবাদও হয়ে থাকে। কাজেই অনুসন্ধিৎসু গ্রন্থকারের পক্ষে বিদেশী লেখকদের সব রচনা না পড়েও তাঁদের ও তাঁদের বই সম্বন্ধে নির্ভরযোগ্য তথ্য সংগ্রহ করা শ্রমসাপেক্ষ হলেও অসম্ভব নয়।

এক্ষেত্রে হয়েছেও তাই। আপাতদৃষ্টিতে এই বইখানিকে একটি সম্পূর্ণ মৌলিক গ্রন্থ না বলে বরং সাহিত্যের রেফারেন্স একখণ্ড বলে মনে হতে পারে; কিন্তু বইটি আগাগোড়া পড়লে এই ধরনের রচনার মূল্য সম্বন্ধে সচেতন হতে হয়। বইটিকে সাতটি অধ্যায় ভাগ করা হয়েছে। তার মধ্যে প্রথমটি হল অনুবন্ধ; এখানে মানুষের সামাজিক ইতিহাসের পটভূমিকায় কয়েকটি দেশের কথাসাহিত্যের জন্ম ও বিকাশ সম্বন্ধে কিছু তথ্য ও তত্ত্ব পরিবেশন করা হয়েছে। তারপর চারটি অধ্যায় ইংরেজি, ফরাসী, রুশ ও আমেরিকান উপন্যাস ও গল্পের লেখক ও তাঁদের বিশিষ্ট রচনা সম্বন্ধে সংক্ষেপে বলা হয়েছে। ষষ্ঠ অধ্যায়ে উল্লিখিত চারটি ভাষার শ্রেষ্ঠ ঊনত্রিশটি গল্প ও তাদের রচয়িতাদের কীর্তির সংক্ষিপ্ত সারাংশ দেওয়া আছে। তা ছাড়া শেষ অধ্যায়ের নির্ঘণ্টে যত ইংরেজ ফরাসী রুশ ও আমেরিকান লেখকের ও রচনার এ বইতে নাম করা হয়েছে, বর্ণানুক্রমে তাঁদের তালিকাবদ্ধ করা হয়েছে।

একটি কথা না বললে চলে না। সাধারণ বাঙালী লেখক বা পাঠকের পক্ষে সব ভাষার সব রচনা ও রচয়িতার নামের সঠিক উচ্চারণ জানা সম্ভব নয়, এ কথা বলাই বাহুল্য। এ ক্ষেত্রে দুটি উপায় অবলম্বন করলে অবস্থার হয় তো কিঞ্চিৎ উন্নতি করা যায়। প্রথমত, বাংলা হরপে লেখা নামগুলির পাশে ইংরিজি হরপে নামগুলির বানান দিয়ে দেওয়া। দ্বিতীয়তঃ, ঐ ভাষাভাষীদের কাউকে ধরে সঠিক উচ্চারণগুলি জেনে নেওয়া। তথ্যের দিকে দু'একটি ছোটখাটো ত্রুটিবিচ্যুতি যে বইটিতে নেই তা নয়।

**লীলা মজুমদার**

**যাও, উত্তরের হাওয়া**—অরুণকুমার সরকার। ত্রিবেণী। কলিকাতা-১২। মূল্য তিন টাকা

দশের হিসেবটা এখন প্রায় একটা মুদ্রাদোষে দাঁড়িয়ে গেছে। যেন প্রত্যেকটা দশকে বাংলা কবিতা একটা ক'রে নতুন মোড় নিয়েছে। কবিতায় বদল অমন ঘড়ি ধ'রে গুণে গুণে শতাব্দীতে দশ বার ক'রে আসে না।

রবীন্দ্রনাথের পর বাংলা কবিতাকে দুটো বড় খাতে বইয়ে দেবার চেষ্টা হয়েছে। একটিতে বুদ্ধির টান প্রবল, অন্যটিতে হৃদয়ের টান। একদিকে টেনেছেন সুধীন্দ্রনাথ, অন্যদিকে জীবনানন্দ।

অরুণকুমার সরকার এই দোটানার মধ্যে প'ড়ে কখনও বলেন :

> যদিও রঙীন মুহূর্তটুকু আচিরে
> অদৃশ্য ফের দুর্ভাবনার তিমিরে
> যেখানে অর্ধসত্য ছলনা চাতুরি,
> বুঝেছে অনেক গভীর রাতের মন
> সেটুকুই ছিল আমাদের যৌবন
> বাকিটুকু শুধু সময়-প্রভুর চাকুরি।

কখনও :

> জলের নিকটে এলে মানুষ কি বোবা হয়ে যায়!
> ভাবে, সেও গাছ মাটি মেঘের ছায়ার মতো কিছু॥
> শীতের দুপুর হাওয়া ধুলো রোদ সব কিছু জড়িয়ে
> ছড়িয়ে রয়েছে তার অস্তিত্বের নিবিড় শিকড়।

অরুণকুমার সরকারের বাহাদুরি এইখানে যে, এই দোটানায় তাঁকে ত্রিশঙ্কুর মত ঝুলে থাকতে হয়নি বরং টানাপোড়েনের অস্থির সূত্রে তিনি ফুটিয়ে তুলেছেন স্বকীয় শিল্পকাজ।

"যাও, উত্তরের হাওয়া"য় বিদায়ী যৌবনের দীর্ঘশ্বাস স্পষ্ট। কিন্তু 'যৌবনের ধনুর্বাণ লুকানো ইচ্ছার শমীগাছে।' শীতের নিষ্পত্র বিশুষ্ক ডালে দিন গোণে দুর্মর বসন্ত। অথচ বয়স যত বাড়ে, দেখবার চোখও বদলায়। খুব উঁচু থেকে সবই সমতল দেখায়। 'আবাদে ও মরুদেশে শুধুমাত্র রঙের তফাত।'

তবে কি তিনি নিরুত্তাপ দার্শনিকতায় নিজেকে সব কিছু থেকে ছাড়িয়ে নিচ্ছেন, সরিয়ে নিচ্ছেন? তাও নয়। দায়, দায়িত্ব, রাগ, তাপ, ভালবাসা, ঘৃণা থেকে থেকে উচ্চকিত হয়ে উঠে তাঁর পাদপীঠ নড়িয়ে দেয়। যদিও তিনি বলেন 'প্রেমেই...কবিতার আদি বাসস্থান', তাহলেও কোনো স্থিরবিশ্বাসের শক্ত মাটিতে তিনি দাঁড়ান না। যাকে তিনি দূরে ঠেলেন হয়ত এই বন্ধনহীন নির্বন্ধ দিয়েই ফিরে তাকে কাছে টেনে নেন।

অরুণকুমার সরকার ছন্দচাতুর্যে আর বাক্‌বন্ধনে সিদ্ধহস্ত। 'ধাঁ ক'রে মাথায় রাগ চড়ে বসলে, ছুঁড়লুম বইটাকে', 'যেমনি ভো কাট্টা হয়ে উপড়ে গেল পেটকাটি ঘুড়িটা', 'কে আছ? কেউ আছ? কেউ নি নেই হে'—এ রকম চতুর ঠোঁট-কাটা বাক্যের পাশে হঠাৎ 'ও হাওয়া, ও ব্যাকুল হাওয়া, কেন তোর বকুনি অযথা', 'ঘুরে ঘুরে দূরে বিবর্ণ হয়ে যাওয়া/ টাঙার জীর্ণ চাকা', 'কেবল হৃদয় তার চুরি ক'রে নিয়ে গেল পাখি', হঠাৎ মনটাকে হু হু ক'রে তোলে। অল্প কথায় অনেকখানি বলা, বার বার আবৃত্তি করবার মত স্মরণীয় পঙ্‌ক্তি রচনা করা, কয়েকটি আঁচড়ে ছবি ফুটিয়ে তোলা—অরুণকুমার সরকারের এ ক্ষমতা তাঁর সমসাময়িক অনেকের চেয়ে বেশী।

কিন্তু তা সত্ত্বেও, একটি কথা থেকেই যায়—এক জায়গায় এসে নিজেকে খণ্ডন করা দোষের হয়ে দাঁড়ায়। বিশ্বাসে জোর না বাঁধলে ছন্দ বা বাক্যের দৃঢ়বন্ধনকেও যে আলগা ক'রে দেয় "যাও, উত্তরের হাওয়া"য় তার যথেষ্ট চিহ্ন আছে। এও জানি, হাজার খুঁতখুঁতে হয়েও এ বই বার বার পড়তে হবে—কেননা এতে ধরা পড়েছে আমাদের কাল, কথা বলেছে আমাদের মুখচোরা বহুদর্শী হৃদয়।

সুভাষ মুখোপাধ্যায়

